রেভন্নিত্যেষ হি পবিত্রং রশ্মীনামত্যেতি স্তূয়মান এব এবৈতৎ সর্বমক্ষর মিত্যধিদৈবতম্। অথাধ্যাত্মম। ব্রহ্মাদেবানামিত্যয়মপি ব্রহ্মা ভবতি দেবানাং দেবনকর্মণামিন্দ্রিয়াণাম্। পদবীঃ কবীনামিত্যয়মপি পদং বেত্তি কবীনাং কবীয়মানানামিন্দ্রিয়াণাম্। ঋষি বিপ্রাণামিত্যয় মষর্ষিণো ভবতি বিপ্রাণাং ব্যাপন কর্মণামিন্দ্রিয়াণাম্। মহিষো মৃগাণামিত্যয়মপি মহান্ ভবতি মৃগাণাং মার্গণ-কর্মণামিন্দ্রিয়াণাম। শ্যেনো গৃধ্রাণামিতি শ্যেন আত্মা ভবতি শ্যায়তেজ্ঞান কর্মণো গৃধ্রাণীন্দ্রিয়াণি গৃধ্যতে জ্ঞান কর্মণো যত এতস্মিন্ তিষ্ঠন্তি।

স্বধিতির্বনানামিত্যয়মপি স্বয়ং কর্মাণ্যাত্মনি ধত্তে বনানাং বনন কর্মণা-মিন্দ্রিয়াণাম্। সোমঃ পবিত্রমত্যেতি রেভন্নিত্যয়মপি পবিত্রমিন্দ্রিয়াণ্যত্যেতি স্তূয়মানোঽয়মেবৈতৎ সর্বমনুভব-ত্যাত্মগতিমাচষ্ট ইতি নিরুক্তানুসারেণাধি দৈবতমধ্যাত্মং চ ব্যাখ্যায়তে॥ আদিত্যপক্ষে ষষ্ঠ্যন্তৈ রশ্ময়ো বাচ্যা প্রথমান্তৈরাদিত্যঃ। সর্বত্র রূপ কোপমা দ্রষ্টব্যা। যৌগিকো বার্থো রূঢ়িমপহা-য়ানুগন্তব্যঃ। অধ্যাত্মপক্ষে প্রথমান্তৈরাত্মাভিধীয়তে ষষ্ঠ্যন্তৈরিন্দ্রিয়াণি। ব্রহ্মা বৃহন্যথা দেবাদিষু ব্রহ্মাদয়ো রাজন্ত এবমাত্মেন্দ্রিয়েষু রাজতে। সোমঃ প্রসবিতা পবিত্রং শুদ্ধোঽত্যেত্যতিশয়েন জানাতি। গত্যর্থাস্তে জ্ঞানার্থাঃ। আদিত্য আত্মা চ নারায়ণ এবেতি নারায়ণ প্রকাশকঃ॥

**দ্বাদশ অনুবাকের মন্ত্রার্থ**—(শাস্ত্রনিষিদ্ধ আচরণরহিত যথোক্ত প্রশংসাযুক্ত পুণ্যানুষ্ঠান দ্বারা শুদ্ধ-চিত্ত পুরুষ সম্বন্ধে তত্ত্ব উপদেশ প্রদানার্থ এই অনুবাক আরব্ধ হইতেছে। নিম্নোক্ত মন্ত্র সমূহের মধ্যে প্রথম মন্ত্র কৃষ্ণ যজুর্বেদীয় কঠো-পনিষদে (১।২।২০) এবং শ্বেতাশ্বতর উপনিষদে (৩।২০) দৃষ্ট হয়) সূক্ষ্ম হইতে সূক্ষ্মতর এবং বিশাল হইতে বিশালতর এই আত্মা প্রত্যেক জীবের হৃদয়-গুহায় অবস্থিত। অন্তঃকরণাদি বিশুদ্ধ হইলে নিষ্কাম ব্যক্তি তাঁহাকে দর্শন করিয়া শোকাতীত হন। উপাধি ভেদহেতু আত্মা সূক্ষ্ম, সূক্ষ্মতর, বিশাল ও বিশালতর রূপে দৃষ্ট হন। ১

যে পরমাত্মা শুদ্ধান্তঃকরণ পুরুষগণবেদ্য বলা হইয়াছে, তাঁহাকে শাখাচন্দ্র ন্যায়ের দ্বারা উপলক্ষণত্বপ্রযুক্ত জগৎ কারণ বলা হইতেছে।) মায়া শক্তিবিশিষ্ট পরমেশ্বর হইতে দুই চক্ষুঃ, দুই কর্ণ, দুই নাসিকা ও মুখ, এই সপ্ত ইন্দ্রিয় উৎপন্ন হইয়াছে। সেই পরমাত্মা হইতে চক্ষুরাদি সপ্ত ইন্দ্রিয়ের বিষয় প্রকাশন শক্তি, সপ্ত বিষয় এবং কালী, করালী, মনোজবা, সুলোহিতা, সুধূম্রবর্ণ, স্ফুলিঙ্গিনী ও বিশ্বরুচী, এই সপ্ত জিহ্বা উৎপন্ন হইয়াছে। যে পরমেশ্বর হইতে ভূরাদি সপ্ত লোক উৎপন্ন, সে সপ্তলোকের মধ্য হইতে দেবমনুষ্যাদি শরীরবর্ত্তী সপ্ত প্রাণ উৎপন্ন হইয়াছে। গুহাশায়ী পরমেশ্বর হইতে সপ্ত মহর্ষি, সপ্ত সমুদ্র প্রভৃতি উৎপন্ন হইয়াছে। ২

এই পরমেশ্বর হইতে সপ্ত সমুদ্র, সপ্ত পর্বত উৎপন্ন। নানাদেশাভিমুখ নদী সমূহ এই পরমেশ্বর হইতে প্রবাহিত। এই বিদ্বদনুভবনীয় রসস্বরূপ ব্রহ্ম হইতে সমস্ত ওষধি উৎপন্ন। যে ঔষধিরস দ্বারা অহং প্রত্যয়গম্য অন্তরাত্মা অধিষ্ঠিত আছেন, তাঁহা হইতে সমস্ত উৎপন্ন। ৩

( অন্তবর্ত্তী, প্রাণাদি ও বহির্বর্ত্তী সমুদ্রাদির সৃষ্টি কথনান্তে চেতন বস্তুসমূহে পরমেশ্বরের উৎকৃষ্ট স্বরূপে অবস্থান বলিতেছেন। )

পরমেশ্বর দেবগণের মধ্যে চতুর্মুখ ব্রহ্মারূপে নিয়ামকভাবে অবস্থান করিতেছেন। তিনি কবিগণের মধ্যে শব্দসামর্থ্যাভিজ্ঞ ব্যাসবাল্মীক্যাদিরূপে বিরাজ করিতেছেন। তিনি ব্রাহ্মণগণের মধ্যে গোত্র-প্রবর্ত্তক বশিষ্ঠাদি ঋষি হইয়াছেন। তিনি চতুষ্পদ জীবের মধ্যে অধিকশক্তিযুক্ত মহিষ হইয়াছিলেন। তিনি গৃধ্র প্রভৃতি পক্ষিগণের মধ্যে বলবান শ্যেনপক্ষি হইয়াছিলেন। বৃক্ষসমূহের ছেদন নিমিত্ত তিনি কুঠার হইয়াছিলেন এবং সোমরূপে মন্ত্রশব্দযুক্ত হইয়া পবিত্র গঙ্গাদি জলকেও অতিক্রম করিয়াছেন। ৪

অজামেকাং লোহিত শুক্লকৃষ্ণাং বহ্বীং প্রজাং জনয়ন্তীং সরূপাম্।
অজো হ্যেকো জুষমাণোঽনুশেতে জহাত্যেনাং ভুক্তভোগামজোঽন্যঃ ॥ ৫

হংসঃ শুচিষদ্বসুরন্তরিক্ষসদ্ধোতা বেদিষদতিথির্দুরোণসৎ।
(নৃষদ্বরসদৃতসদ্ব্যোম) নৃষদ্বরষদৃতস্ব্যোম সদব্জা গোজা ঋতজা অদ্রিজা
ঋতং বৃহৎ ॥ ৬

[ যস্মাজ্জাতা ন পরা নৈব কিঞ্চ—
নাস য আবিবেশ ভুবনানি বিশ্বা।
প্রজাপতিঃ প্রজয়া সংবিদান—
স্ত্রীণি জ্যোতীংষি সচতে স ষোড়শী ॥ ৬ক
বিধর্তারং হবামহে বসোঃ কুবিদ্বনাতি নঃ।
সবিতারং নৃ চক্ষসম্ ॥ ৬খ
অদ্যা নো দেব সবিতঃ প্রজাবৎসাবীঃ সৌভগম্।
পরা দুঃস্বপ্নিয়ং সুব ॥ ৬গ ॥
বিশ্বানি দেব সবিতর্দুরিতানি পরাসুব।
যদ্ভদ্রং তন্ন আসুব ॥ ৭ ॥
মধু বাতা ঋতায়তে মধু ক্ষরন্তি সিন্ধবঃ।
মাধ্বীর্নঃ সন্ত্বোষধীঃ ॥ ৮ ॥
মধু নক্তমুতোষসো মধুমৎ পার্থিবং রজঃ।
মধু দ্যৌ রস্তু নঃ পিতা ॥ ৯ ॥
মধুমান্নো বনস্পতির্মধুমাং অস্তু সূর্যঃ।
মাধ্বীর্গাবো ভবন্তু নঃ ॥ ১০ ॥ ]

**দীপিকা।** অবিকারস্য কথং নানাত্বমিত্যাশঙ্ক্য মায়িকমিতি বক্তুং মায়াস্বরূপমাহ অজামিতি। অজামনাদিমেকাং বিচিত্র শক্তিত্বেন নানাকার্য-সম্ভবাল্লাঘবাদেকাম্। গুণভেদমাহ লোহিতেতি। চৈতন্যেক্ষণে কার্যমাহ বহ্বীমিতি। অজো হেকং সংসার্যনুহৃত্য শেতে ন জাগর্তি জ্ঞানাভাবাৎ।

অজোঽন্যো জ্ঞানী। ৫ ॥ হংস ইত্যাদি কাঠকে ব্যাখ্যাতম্। ৬ ॥ [ যস্মান্নেতি। যস্মাৎপরো ন জাতঃ। তস্যাবিকারিত্বাত্তত্তু জাতত্বেনোপলক্ষ্যতে ততস্ততো ন ভিদ্যতে কিন্তু তস্যৈব বিবর্ত্তঃ। নণু তর্হি স্বতন্ত্র এব নিত্যোঽন্যো ভবত্বত আহ অন্যো অস্তীতি নেত্যেবান্যোঽপি স্বতন্ত্রো নাস্ত্যেকত্বে শ্রুতি তাৎপর্যাৎ। নণু তুর্হ্যফলভাসমানস্য কা গতিরত আহ য ইতি। আবেশঃ সন্নিবেশবিশেষঃ। স এব ভুবনাকারো বভূবেত্যর্থঃ। প্রজয়া সংবিদানঃ প্রজেতি সংজ্ঞামাপন্নঃ। ত্রীণি জ্যোতীংষি জ্ঞানাগ্নির্দর্শনাগ্নিঃ কোষ্ঠাগ্নিরিতি। তানি সচতে তৈঃ সম্বদ্ধো ভবতি। স চ ষোড়শী ষোড়শকলাবাংস্তাশ্চ ষষ্ঠপ্রশ্ন উক্তাঃ॥ ৩ ॥ চতুর্থসোমসংস্থারূপো বা॥ ৪ ॥ বিধর্ত্তারমিতি ত্রিপদা গায়ত্রী। বিধর্ত্তারং সর্বধারিণং স্বর্ধং হবামহ আবাহয়ামো যো নোঽস্মভ্যং বসোর্দ্রব্যস্য বনাতি বনতি। বন সম্ভক্তৌ। বিভাগং দদাতি। অত্রএব বিভক্তারমিতি শাখান্তরে পাঠঃ। কুবিদব্যয়ং শনকৈরর্থে। অযাচিত এবনো দ্রব্যভাগং দদাতীত্যর্থঃ। সবিতারং প্রসবিতারং নৃচক্ষসং নৃশ্চষ্টে নৃচক্ষাস্তং প্রাণিনাম্ জ্ঞানপ্রদম্। ৫ ॥ গায়ত্র্যন্তরমাহ অদ্যেতি। অদ্য শব্দোঽস্মিন্নহনীত্যর্থং সদ্য আদি সূত্রেণ (পাণিনী ৫, ৩, ২২) নিপাতিতঃ। "নিপাতস্য" চ (পা ৬, ৩, ১৩৬) ইত্যদ্যশব্দস্য দীর্ঘঃ। অদ্যা নোঽস্মাকং দেব সবিতঃ সবন কর্ত্তঃ সৌভগং প্রজাবত্ প্রজামর্হতীতি প্রজ্ঞাবৎ। "তদর্হতীতি" বতিঃ (পাণিনী ৫, ১, ৬৩)। যথা প্রজাসু যোগ্যং ভবতি তথা সাবীঃ। ছান্দসোঽড্ভাবঃ। অসাবীঃ প্রসূতবানসি। দুঃস্বপ্নমর্হতি দুঃস্বপ্নিয়মিযাদি পূরণঃ। পরাসুব নিরাকুরু॥ ৬ ॥

গায়ত্র্যন্তরং বিশ্বানীতি। হে দেব সবিতর্বিশ্বানি সর্বাণি দুরিতানি পরাসুব নিরাকুরু। যচ্চ ভদ্র কল্যাণং তন্নোঽস্মভ্যামাসুব প্রসুব॥ ৭ ॥

মধ্বিত্যাদি তিস্রস্ত্রিপদা গায়ত্র্যঃ। বাতা ঋতায়তে। ঋতং সত্যং যতে এতি যন্ তস্মৈ যতে সত্যমাপ্নুবতে সত্যবাদিনে। ছান্দসো দীর্ঘঃ। বাতা বায়বোঽপি মধ্বমৃতং ক্ষরন্তি। "লিঙর্থে লেট্" (পাণিনী ৩, ৪, ৭) লিঙর্থোঽত্র প্রার্থনা মধু ক্ষরন্তি ক্ষরন্তু। সিন্ধবো নদ্যো মধ্বমৃতং ক্ষরন্তু।

ওষধীরোষধয়ো নো মাধ্বীর্মাধ্ব্য সন্তু মধু সম্বন্ধিন্যো মাধ্ব্যঃ। "তস্যেদং" পাণিনী ৪, ৩, ১২০ ) ইত্যন্। ঋত্ব্য বাসত্ব্য বাসত্ব মাধ্বী হিরণ্যয়ানি ছন্দসি ( পাঃ ৬, ৮, ১৩৫ ) ইতি নিপাতনাক্রুণাভাবঃ ॥ ৮ ॥ নক্তং রাত্রয় উতাপ্যুষসঃ প্রত্যুষাঃ। কিম্ বহুনা ভৌমং রজোঽপি মধুমদস্তু। দৌরপি মধ্বস্তু নঃ পিতা। ব্রহ্মসদনত্বাদ্‌ব্রহ্মনশ্চ সর্বজনকত্বাত্তল্লোকোঽপি পিতোপচারাৎ। মধু শব্দঃ কেবলোঽপি মধুমৎপর এব পূর্বাপরসাহচর্যাৎ। মধু ব্রাহ্মণেন মধু মন্ত্রার্থঃ প্রকাশিতো বেদিতব্যঃ ॥ ]

**মন্ত্রার্থ**—( ব্যবহারকালে চতুর্মুখ ব্রহ্মাদি শরীরে পরমেশ্বরের বিশেষরূপে অবস্থান কথনান্তে যথোক্ত জগৎ সৃষ্টির মূল কারণভূত মায়াশক্তিকে আশ্রয় পূর্বক বদ্ধ ও মুক্ত পুরুষের অবস্থা প্রদর্শিত। ) বিষয়াসক্ত জীব লোহিত, শুক্ল ও কৃষ্ণরূপ যুক্ত অথবা সত্ত্ব, রজঃ, তমঃস্বরূপা সমানরূপ, দেবতির্য্যক্ মনুষ্যাদি বহুবিধ প্রজা সৃষ্টি করিয়া প্রীতিসহকারে মায়াকে সেবা করতঃ বিষয়সমূহ ভোগান্তে জন্ম মরণাদি সংসার প্রাপ্ত হয়। অন্য বিরক্ত পুরুষ ভোগ্যবস্তুজাত উপভোগ করিয়া তাহাকে ত্যাগ করে। ৫

( যে পুরুষ বিবেক বলে মায়াকে পরিত্যাগ করেন, তাঁহার নিকট সমস্ত জগৎ ব্রহ্মরূপে অবভাসমান হয়। এই বিষয় এখানে প্রদর্শিত হইতেছে। ) সূর্য্য বিশুদ্ধ জ্যোতির্ম্ময় মণ্ডলে অবস্থান করেন। তিনি আবার সূত্রাত্মা হিরণ্যগর্ভরূপে জগতের নিবাসহেতু বলিয়া বসুবায়ুরূপে অন্তরিক্ষে অবস্থান করেন। তিনি হোমনিষ্পাদক আহবনীয়াদি অগ্নিরূপে সোমযাগাদির অঙ্গভূত বেদিতে অবস্থান করেন। অমাবস্যাদি তিথিবিশেষ অপেক্ষা না করিয়া তিনি ভোজনের প্রার্থনার জন্য সেই সেই স্থানে গমন পূর্বক বৈদেশিক অতিথিরূপে পরকীয়গৃহে বিরাজ করিতেছেন। মনুষ্যের মধ্যে কর্ম্মাধিকারী জীবরূপে তিনি অবস্থান করে। শ্রেষ্ঠস্থান কাশীসমূহে তিনি পূজ্য ব্যক্তিরূপে অবস্থান করেন। তিনি সত্য বৈদিক কর্ম্মে ফলরূপে অবস্থান করেন। তিনি আকাশে নক্ষত্রাদিরূপে প্রকাশিত। নদীসমুদ্রাদিতে শঙ্খমকরাদিরূপে তিনি জন্মগ্রহণ

করেন। তিনি গোসমূহ হইতে দুগ্ধাদিরূপে উৎপন্ন হন। তিনি সত্য বচন হইতে কীর্ত্তিরূপে জন্মগ্রহণ করেন। পর্ব্বত সমূহ হইতে তিনি বৃক্ষাদিরূপে জন্মগ্রহণ করেন। হংস হইতে আরম্ভ করিয়া অদ্রিজা পর্য্যন্ত সমস্ত জগৎ পূর্ণব্রহ্ম। অজ্ঞদৃষ্টিতে জগদ্রূপে ভাসমান সমস্ত বস্তু জ্ঞানদৃষ্টিতে ব্রহ্মই। ৬

ঘৃতং মিমিক্ষিরে ঘৃতমস্য যোনির্ঘৃতে শ্রিতো ঘৃতমুবস্য ধাম। (ঘৃতমস্য)
অনুষ্বধমাবহ মাদয়স্বস্বাহা কৃতং বৃষভ বক্ষি হব্যম্॥ ৭॥
সমুদ্রাদূর্মির্মধুমাং উদারদুপাংশুনা সমমৃতত্বমানট্।
ঘৃতস্য নাম গুহ্যং যদস্তি জিহ্বা দেবনামমৃতস্য নাভিঃ॥ ৮

দীপিকা। ঘৃতমিতি। মিমিক্ষে সিষিচে। মিক্ষ সেচনে। অস্য সর্বস্য যোনির্জনকম্। "অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যগাদিত্যমুপতিষ্ঠতে। আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নঃ ততঃ প্রজা" ইতি স্মৃতেঃ ( মনু সংহিতা ৩. ৩৬ )। ঘৃতে শ্রিত আশ্রিতঃ। আশ্রিতো লোকো ঘৃতস্য তেজস্ত্বাত্তেজস্বিনং হি শ্রয়ন্তে। ঘৃতং উ অস্য ধাম। অস্য লোকস্য ঘৃতং ধাম ধাতৃ। বৃষভ হে ধর্মানুষ্বধং স্বধাং স্বধামনু আবহ ঘৃতমাদাতুং সন্নিহিতো ভব। মাদয়স্ব হর্ষং প্রাপ্নুহি যতঃ স্বাহাকৃতং স্বাহা শব্দেন হুতং ঘৃতং হব্যং বক্ষি বহসি॥ ৭॥ সমুদ্রাদিতি। সমুদ্রাৎ ক্ষীরোদান্মধুমানূর্মিস্তরংগ উদারদুদগতবান্। ঋ গতৌ লুঙ্ সর্তিশাস্ত্যৌত্যঙ্ ( পাণিনী ৬. ১. ৫৬ )। উপাংশুনা স্তিমিতশব্দেনামৃতত্বং সমানট্ সমাপ। যদস্তি তদ্ক্রমঃ। ঘৃতং দেবানাং জিহ্বা তেন বিনা ন তৃপ্যন্তীত্যর্থঃ। তথামৃতস্য নাভির্মুখ্যমমৃতম্॥ ৮॥

মন্ত্রার্থ ( জ্ঞানিভোগ্য দেহের অনুকূল ভোগসমূহ প্রার্থনীয়। তজ্জন্য জ্ঞানসাধন যাগাদি কর্মের হেতু অগ্নির অনুকূলতা প্রার্থনা করিতেছেন। ) পূর্বে যজমানগণ আহবনীয়রূপ অগ্নিতে ঘৃতসেক করিয়াছেন, সেই ঘৃত অগ্নির উৎপত্তির কারণ, যে হেতু ঘৃত দ্বারা জ্বালাবৃদ্ধি দেখা যায়। এই অগ্নি ঘৃতকে আশ্রয় পূর্বক অবস্থান করিতেছে। ঘৃতই অগ্নির স্থান অথবা তেজোবর্দ্ধক। হে অগ্নে! তুমি স্বধামন্ত্রের পর আমাদের হবিঃস্বরূপ শ্রবণান্তে দেবগণকে এখানে আমন্ত্রন

কর। তাঁহাদিগকে আনিয়া আনন্দিত কর। হে শ্রেষ্ঠ! স্বাহাকারের দ্বারা অস্মৎপ্রদত্ত হব্য দেবগণকে প্রদান কর। ৭

সমুদ্র হইতে ঊর্মির ন্যায় পরমাত্মা হইতে মাধুর্য্যযুক্ত প্রপঞ্চ প্রসূত হইয়াছে। স্বপ্রকাশ ব্রহ্মের প্রণবযুক্ত গুহ্য নাম সর্ববেদে বর্ত্তমান। মানব ধ্যানকালে শনৈঃ শনৈঃ উচ্চারণীয় সেই প্রণব জপদ্বারা উৎপত্তিবিনাশরহিত ব্রহ্মতত্ত্ব উপলব্ধি করেন। সেই প্রণব হইতেছে সর্ববেদের জিহ্বা-স্থানীয়, কারণ ধ্যানপরায়ণ দেবগণ কর্ত্তৃক সর্বদা উচ্চারণীয়ত্ব জিহ্বাতুল্য মুখমধ্যে অবস্থিত। অপিচ এই প্রণব বিনাশরহিত মোক্ষের নাভিস্বরূপ। ইহার অর্থ, যেমন নাভি রথচক্রের আশ্রয়, তেমনি এই প্রণবই মুক্তির উপায়। ইহা দ্বারা মানব মুক্তিলাভ করে। প্রণব ধনুতুল্য, শর আত্মতুল্য এবং ব্রহ্ম তল্লক্ষ্য কথিত হয়: অপ্রমত্ত চিত্তে সেই লক্ষ বিদ্ধ করিবে এবং শরবৎ তন্ময় হইবে। ৮

বয়ং নাম প্রব্রবামা ঘৃতেনাস্মিন্ যজ্ঞে ধারয়ামা নমোভিঃ।
উপ ব্রহ্মা শৃণবচ্ছস্যমানং চতুঃশৃঙ্গোশ্চবমীদ্গৌর এতৎ ॥ ৯

চত্বারি শৃঙ্গা ত্রয়ো অস্য পাদা দ্বে শীর্ষে সপ্ত হস্তাসো অস্য।
ত্রিধা বদ্ধো বৃষভো রোরবীতি মহো দেবো মর্ত্যাং আবিবেশ ॥ ১০

ত্রিধা হিতং পণিভির্গুহ্যমানং গবি দেবাসো ঘৃতমন্ববিন্দন্।
ইন্দ্র একং সূর্য একং জজান বেনাদেকং স্বধয়া নিষ্টতক্ষুঃ ॥ ১১

যো দেবানাং প্রথমং পুরস্তাদ্
বিশ্বাধিকো রুদ্রো মহর্ষিঃ।
হিরণ্যগর্ভং পশ্যত জায়মানং
স নো দেবঃ শুভয়াস্মৃত্যা সংযুনক্তু ॥ ১২

**দীপিকা।** বয়ং নামেতি। বয়ং ঘৃতস্য নাম প্রব্রবামা ধারয়ামা ইতি সংহিতায়াং দীর্ঘঃ। ব্রহ্মা ঋত্বিক্ শস্যমানমৃগ্‌ভির্নিরূপ্যমাণং প্রকৃতং ঘৃতবর্ণতমুপ-

শৃণ্বন্নপশৃণুয়াৎ। লেট্ তিবিত্তোলোপোহট্। চতুঃশৃংগীবেদচতুষ্টয়লক্ষণশৃংগযুক্তো গৌরো নির্মলঃ পরমেশ্বরো যজ্ঞোঽবমীত্বদ্গীর্ণবান্ ॥ ৯ ॥ (॥ ১৩ ॥ ৯ ॥) তদ্বর্ণনং চত্বারি শৃঙ্গেতি। অস্য নিরুক্তম্ (১৩.৭) চত্বারি শৃঙ্গেতি বেদা বা এত উক্তাস্ত্রয়ো অস্য পাদা ইতি সবনানি ত্রীণি দ্বে শীর্ষে প্রায়ণীয়োদয়ণীয়ে সপ্ত হস্তাসঃ সপ্ত ছন্দাংসি ত্রিধাবদ্ধস্ত্রেধাবদ্ধো মন্ত্র ব্রাহ্মণ-কল্পৈর্বৃষভো রোরবীতি। রোরবণমস্য সবনক্রমেণর্গ্ভির্যজুর্ভি সামভির্যদেনমৃগ্ভিঃ শংসন্তি যজুর্ভির্যজন্তি সামভিঃ স্তুবন্তি মহো দেব ইত্যেষ হি মহান্দেবো যদ্যজ্ঞো মর্ত্যানাবিবেশেত্যেষ হি মনুষ্যানাবিশতি যজমানায় তস্যোত্তরা ভূয়সে নির্বচনায়ে" তি। "যজ্ঞো বৈ বিষ্ণুরিতি" শ্রুতের্নারায়ণপরতা (শতপ ১.১.২.১৩) ॥ আত্মপক্ষে তু চত্বারি শৃঙ্গাণি বিশ্ব তৈজস প্রাজ্ঞতুরীয়াণি। ত্রয়ঃ পাদাঃ সংসৃতিরূপগমনহেতবো জাগ্রত স্বপ্ন সুষুপ্তানি। দ্বে শীর্ষে পরাপর ব্রহ্মণী স্বর্গাপবর্গৌ বা। সপ্ত হস্তাস আদানো পায়া পঞ্চেন্দ্রিয়াণি বুদ্ধিমনসী চ তদুক্তং সপ্তাঙ্গ ইত্যগ্যাত্মনঃ। ত্রিধাবদ্ধোঽবস্থাত্রয়ে স্থূলপ্রবিবিক্তানন্দাখ্যোভোগৈর্বদ্ধঃ সংসারং ত্যক্তুমক্ষমো বৃষভোঽবিদ্যায়া বীজ প্রদীহনেন সেচনাৎ। "অহং বীজপ্রদঃ পিতেতি" স্মৃতে রোরবীতি সংসারদুঃখেনাত্যন্তমাক্রন্দতীশ্বররূপেণোচ্চৈরুপদিশতি চ। মহো দেবো মহান্দেবঃ স্বপ্রকাশ আত্মা মর্ত্যং মরণধর্মাণং দেহমাবিবেশ "লিঙর্থে লেট্" (পা. ৩.৪.৭) প্রবিশতি। "স এব ইহ প্রবিষ্ট আনখাগ্রেভ্য" ইতি শ্রুতেঃ (বৃহদারণ্যক উপনিষৎ ১.৪.৭.) ॥ ১ ॥ ত্রিধেতি। ত্রিধাহিতং ত্রৈবিদ্যকর্মণি নিহিতং পণিভির্ব্যবহর্তৃভির্গুহ্যমানং গোপ্যমানং গবি গোবিষয়ে সৌরভেয়ীষু দেবাসো দেবা ইন্দ্রাদয়ো ঘৃতমন্ববিন্দংল্লব্ধবন্তঃ। একং ভাগমিন্দ্রো জজানৈকং সূর্যো জজানৈকং বেনাদ্বেনো বেনতেঃ ক্রান্তি কর্মণঃ কামুকাদ্ব্রহ্মণশ্চন্দ্রমসো বৈকং ভাগং স্বধয়া হোমরূপেণ কর্মণাহেতুভূতেন নিষ্টতক্ষুর্বর্ধিতবন্তঃ ॥ ২ ॥ হিরণ্যগর্ভস্তুতিমাহ য ইতি। যো দেবানাং পুরস্তাদাবির্ভূবেতি শেষঃ। বিশ্বাধিকো বিশ্বোৎকৃষ্টো রুদ্রো রুদ্ররূপো মহর্ষির্বেদাদিপ্রবর্তকস্তং প্রথমং জায়মানং হিরণ্যগর্ভং পশ্যতজনাঃ। ননু দর্শনে কিং ফলমত আহ স ইতি। স দেবো নোঽস্মান্

শুভয়াস্মৃত্যা সংযুনক্তি যতস্ততোহস্য দর্শনং যুক্তম্ ॥ ৩ ॥

**মন্ত্রার্থ**—আমরা জ্ঞানার্থী পুরুষ, এই জ্ঞানযজ্ঞে দীপ্তিশীল, স্বপ্রকাশ ব্রহ্মলাভের নিমিত্ত সর্বদা প্রণব উচ্চারণ করিয়া থাকি। অনন্তর আমরা নমস্কার পরায়ণ হইয়া সর্বদা চিত্তে ব্রহ্মতত্ত্ব অনুধ্যান করি। আমরা প্রণব জপ দ্বারা যে ব্রহ্মতত্ত্বের স্তব করি, তাহা পার্শ্ববর্ত্তী তত্ত্বজ্ঞগণও শ্রবণ করিয়াছেন। অকার, উকার, মকার ও নাদরূপ শৃঙ্গচতুষ্টয়যুক্ত শ্বেতবর্ণ প্রণবরূপ বৃষভ ব্রহ্মতত্ত্ব প্রতিপাদন করিয়াছেন। ৯

প্রণবের অকারাদি চারি শৃঙ্গ। এই প্রণবপ্রতিপাদ্য প্রণবস্বরূপ ব্রহ্মের তিন পাদ। তন্মধ্যে বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞ, এই তিনটি অধ্যাত্ম পাদ। বিরাট্, হিরণ্যগর্ভ ও অজ্ঞান এই তিনটি অধিদেব পাদ। এখানে পাদশব্দ অর্থে পদনীয় বা যাহার সহায়ে ব্রহ্মতত্ত্ব লাভ করা যায়, তাহা বুঝিতে হইবে। উত্তমাঙ্গ স্থানে চৈতন্যস্বরূপ দুই শক্তি বিদ্যমান। ভূরাদি সপ্তলোক এই ব্রহ্মের হস্তস্থানীয়। অকার, উকার ও মকারে বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞদ্বারা এবং বিরাট্, হিরণ্যগর্ভ ও অজ্ঞানদ্বারা তিন প্রকারে সংবদ্ধ। প্রণব তেজোরূপ ব্রহ্মতত্ত্বকে প্রতিপাদন করেন। পরমেশ্বর সকল মনুষ্যদেহে সর্বতোভাবে প্রবিষ্ট আছেন। ১০

দেবোপম সাত্ত্বিক পুরুষগণ শরীরে বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞরূপ তিন প্রকারে এবং ব্রহ্মাণ্ডে বিরাট্, হিরণ্যগর্ভ ও অজ্ঞান, এই তিন প্রকারে অবস্থিত। উপদেষ্টৃ-গণ কর্ত্তৃক গোপনীয়, প্রদীপ্ত স্বপ্রকাশ ব্রহ্মতত্ত্বকে তাঁহারা তত্ত্বমস্যাদি মহাবাক্যে লাভ করিয়াছিলেন। পরমৈশ্বর্য্যযুক্ত বিরাটপুরুষ জাগরণকে, হিরণ্যগর্ভ স্বপ্নকে উৎপাদন করিয়াছিলেন এবং সর্বদুঃখরহিত অব্যাকৃত হইতে সুষুপ্তি নিষ্পন্ন হইয়াছিল। ব্রহ্মরূপে সমন্বিত পূর্বোক্ত ইন্দ্র, হিরণ্যগর্ভ ও অব্যাকৃত জাগ্রদাদি অবস্থাত্রয় নিষ্পাদন করিয়াছেন। এই দুই মন্ত্র দ্বারা প্রণবতত্ত্ব প্রতিপাদ্য অর্থ বিস্তৃতরূপে ব্যাখ্যাত হইয়াছে। ১১

যিনি জগৎ অপেক্ষা বৃহৎ, বেদপ্রতিপাদ্য অতীন্দ্রিয়দর্শী ঋষিগণের মধ্যে মহান, অগ্নি ও ইন্দ্রাদির প্রথম, পূর্বে উৎপন্ন হিরণ্যগর্ভকে দর্শন করেন, সেই

মহাদেব পরমেশ্বর আমাদিগকে ব্রহ্মতত্ত্বের শুভা স্মৃতির সহিত সংযুক্ত করুন। মন্ত্রলিঙ্গ হইতে অবগত হওয়া যায় যে, ব্রহ্মবিদ্যা লাভের জন্য এই মন্ত্র জপ করা উচিৎ। ১২

যস্মাৎ পরং নাপরমস্তি কিঞ্চিৎ যস্মান্নাণীয়ো ন জ্যায়োঽস্তিং কশ্চিৎ।
বৃক্ষ ইব স্তব্ধো দিবি তিষ্ঠত্যেকস্তেনেদং পূর্ণং পুরুষেণ সর্বম্॥ ১৩
ন কর্মণা ন প্রজয়া ধনেন ত্যাগেনৈকে অমৃতত্বমানশুঃ।
পরেণ নাক নিহিতং গুহায়াং বিভ্রাজতে যদ্যতয়ো বিশন্তি॥ ১৪॥
বেদান্তবিজ্ঞানবিনিশ্চিতার্থাঃ সংন্যাসযোগাদ্যতয়ঃ শুদ্ধসত্ত্বাঃ।
তে ব্রহ্মলোকে তু পরান্তকালে পরামৃতা (ৎ)ঃ পরিমুচ্যন্তি সর্বে॥১৫
দহ্রং বিপাপং বরবেশ্মভূতং যৎ পুণ্ডরীকং পুরমধ্যসংস্থম্।
তত্রাপি দহ্রে গগনং বিশোকং তস্মিন্ যদন্তস্তদুপাসিতব্যম্॥ ১৬॥
যো বেদাদৌ স্বরঃ প্রোক্তো বেদান্তে (বেদানো) চ প্রতিষ্ঠিতঃ।
তস্য প্রকৃতিলীনস্য যঃ পরঃ স মহেশ্বরঃ।
অজোঽন্যঃ সুবিভা নাভিঃ সর্বমস্যৈব॥ ১৭ ইতি দ্বাদশোঽনুবাকঃ।

দীপিকা। যস্মাৎ পরমপরং চ কিঞ্চন নাস্তি তদাত্মকমেব সর্বমস্তীত্যর্থঃ। স্তব্ধ আরোপিতো বৃক্ষ ইবৈকো দিবি তিষ্ঠতি তেন পুরুষেণ পূরকেণেদং সর্বং পূর্ণং পূরিতমতো ন পরমপরমণু জ্যায়ো নান্যদস্তীতি যুক্তম্॥ ৪ ন কর্মণেতি। কর্মণা যাগাদিনা প্রজয়া পুত্রাদিনা ধনেন কর্মসাধনেন। কেনতর্হ্যমৃতত্বমানশুস্ত্যাগেন। তর্হি সর্বে কস্মাদমৃতা ন ভবন্তীত্যতউক্তমেক ইতি। ন সর্বে কিন্তু কেদিদেব ত্যাগস্য দুঃসাধ্যত্বাৎ। "বক্তা শতসহস্রেষু দাতা ভবতি বা ন বেতি" প্রসিদ্ধেঃ। পরেন নাকং যদ্বিভ্রাজতে। 'এনপা দ্বিতীয়া' (পাণিনী ২.৩.৩১)। অত্রৈব কস্মান্ন বিভ্রাজতেঽতউক্তং নিহিতং গুহায়ামিতি। অজ্ঞানেনাবৃতং জ্ঞানং তেন মুহ্যন্তি জন্তবঃ (গীতা ৫.১৫)। বৈকুণ্ঠ কৈলাসা-

দিনিষ্ঠাস্ত শুদ্ধসত্ত্বাঃ পশ্যন্তীত্যর্থঃ। অত্রত্যাঃ কে পশ্যন্তীত্যপেক্ষায়ামাহ। যদ্যতয়ো বিশন্তীতি ॥ ৫

কিং যতিমাত্রং বিশতি নেত্যাহ বেদান্তেতি। পুনঃ কীদৃশাঃ। সন্ন্যাস-যোগাচ্ছুদ্ধসত্ত্বাঃ। তে ব্রহ্মলোকেম্বিত্যনেন ক্রমমুক্তিরুক্তা। অন্তকালো মরণং পরান্তকালস্তপুনর্ভবকালঃ। অমৃতা দেবাঃ পরামৃতাস্ত মুক্তাঃ পরি সামস্ত্যেন মুক্তা ভবন্তি মুচ্যন্তীতি ব্যত্যয়েন শ্যন্ ॥ ৬ ॥

আত্মনঃ সাক্ষাৎকারস্থানমাহ দভ্রমিতি। দহরমিতি ব্যক্তব্যে ছান্দসো বিকারঃ। বিপাপ্মং নিষ্পাপং বরং শ্রেষ্ঠং বেশ্মভূতমাত্মনি বাসস্থানং পুরমধ্যসংস্থং দেহান্তঃস্থং তত্রাপি তন্মধ্যেঽপি দভ্রং সূক্ষ্মং গগনমাকাশং বিশোকঃ শোকরহিতম্। তস্মিন বিষয়ে যদন্তর্বর্তি তদুপাসিতব্যমুপাসনীয়ম্। তদুক্তং ছান্দোগ্যে (৮.১.১)। অথ যদিদমস্মিন্ ব্রহ্মপুরে দহরং পুণ্ডরীকং বেশ্ম দহরোঽস্মিন্নন্তরাকাশস্তস্মিন্যদন্তস্তদন্বেষ্টব্যং তদ্বাব বিজিজ্ঞাসিতব্যমিতি ॥ ৭ ॥ য ইতি। স্বর ওংকারঃ। প্রতিষ্ঠিত উপাস্যতয়া নির্ণীতঃ। প্রকৃতি-লীনস্য স্বরূপেণ প্রকৃত্যাত্মকস্য যঃ পর উৎকৃষ্টো বাচ্যত্বেন প্রধানভূতঃ সমহেশ্বরঃ পরমাত্মা ॥ ৮ অস্যৈব শেষঃ। অজোঽনাদ্যোঽন্যো জড়বিলক্ষণঃ সুবিভাঃ সুতরাং বিভাতি বিশ্বচক্রস্য নাভিরাধারভূতঃ সর্বমস্যৈব নাতোঽন্যোঽস্তি স্বামী ॥ ১০ ॥

**মন্ত্রার্থ**। (ত্রয়োদশমন্ত্র বলিতেছেন, এই স্মরণীয় তত্ত্ব এখানে নির্দেশিত হইতেছে, শুভা স্মৃতির দ্বারা সংযুক্ত হউক।) ব্রহ্মতত্ত্ব অপেক্ষা উৎকৃষ্ট বা নিকৃষ্ট কোন বস্তু নাই, যাহা অপেক্ষা অত্যল্প বস্তু নাই এবং যাহা অপেক্ষা অধিক কোন বস্তু নাই। (এখানে পরশব্দ দ্বারা গুণের উৎকর্ষ এবং অপর শব্দ দ্বারা গুণের নিকর্ষ অভিপ্রেত। জ্যায়ঃ শব্দ দ্বারা পরিমাণের উৎকর্ষ এবং অণীয়ঃ শব্দ দ্বারা পরিমাণের অপকর্ষ অভিপ্রেত। সর্ববিধ উৎকর্ষ ও অপকর্ষ নিষেধ দ্বারা অদ্বিতীয়তা সিদ্ধ হইল।) যেমন বৃক্ষ গমনাগমনরহিত, একত্র স্তব্ধভাবে অবস্থান করে, সেইরূপ অদ্বিতীয় এক পরমেশ্বর নির্বিকারভাবে দ্যোতনস্বরূপ স্বপ্রকাশরূপে অবস্থান

করেন। সেই চেতন পুরুষ দ্বারা সমস্ত জগৎ পরিপূর্ণ। ব্রহ্ম ভিন্ন কোন বস্তু না থাকায়, তদপেক্ষা উৎকৃষ্ট বা অপকৃষ্ট বস্তু থাকিতে পারে না। জগতের অস্তিত্ব নাই, এই সমস্ত ব্রহ্ম ভিন্ন অন্য কিছু নহে। ১৩

(চতুর্দশ মন্ত্র বলিতেছেন। পূর্বোক্ত ব্রহ্মতত্ত্ব স্মরণের অন্তরঙ্গ সাধনসর্বত্যাগ, ইহাই বলিতেছেন।) অগ্নিহোত্রাদি কর্ম, পুত্র ও ধনের দ্বারা মুক্তিলাভ ঘটেনা। কোন কোন মহাত্মা লৌকিক ও বৈদিক ব্যাপার পরিত্যাগ দ্বারা মুক্তিলাভ করেন। ইন্দ্রিয়সংযমী যতিগণ যে অমৃত সম্ভোগ করেন, তাহা স্বর্গসুখ অপেক্ষা উৎকৃষ্ট, এবং স্বকীয় একাগ্রবুদ্ধিরূপ গুহাতে অবস্থিত থাকিয়া বিশেষ ভাবে প্রকাশিত। ১৪

(অথর্ববেদীয় মুণ্ডক উপনিষদে (৩।২।৬) এইমন্ত্র দৃষ্ট হয়,) বেদান্তজনিত বিজ্ঞানের বিষয় পরমাত্মা যাঁহাদের নিকট সুনিশ্চিত হইয়াছেন, সন্ন্যাস যোগাবলম্বনে যাঁহারা বিশুদ্ধচিত্ত হইয়াছেন এবং যাঁহারা মোক্ষসাধনে যত্নশীল, তাঁহারা সকলে জীবদ্দশায়ই পরমাত্মভূত হওয়ায় চরম দেহ-ত্যাগ কালে সর্বত্র নির্বাণ প্রাপ্ত হন। সাধারণ লোকের দেহত্যাগ পর-অন্তকাল নহে, কারণ তাহারা পুনরায় জন্মগ্রহণ করে। মুক্তপুরুষ অন্যলোকে গমন করেন না। যেমন ঘট ভঙ্গ হইলে ঘটাকাশ মহাকাশে একীভূত হয়, তদ্রূপ তিনি সর্বব্যাপী ব্রহ্মে লীন হন। ১৫

(ষোড়শমন্ত্র বলিতেছেন। তত্ত্বজ্ঞানে অসমর্থের পক্ষে সূক্ষ্ম উপায় কথিত হইয়াছে।) অল্প, পাপ রহিত, পরমাত্মার উপলব্ধিস্থানভূত, শরীরের মধ্যে অবস্থিত অষ্টদল পুণ্ডরীক (পদ্ম) বিদ্যমান। সেই ক্ষুদ্র পুণ্ডরীকে সূক্ষ্ম আকাশবৎ অমূর্ত ব্রহ্ম বিরাজিত। যদ্যপি ব্রহ্ম ব্যাপক, তথাপি ঘটাকাশতুল্য পুণ্ডরীকস্থানকে অপেক্ষা করিয়া অল্প বলা হইয়াছে। ব্রহ্ম শোকমুক্ত, আকাশ শব্দবাচ্য, সেই পুণ্ডরীকমধ্যে ব্রহ্মতত্ত্বের উপাসনা করিবে। ১৬

সপ্তদশ মন্ত্র বলিতেছেন। অগ্নিমীলে পুরোহিতম্—ইত্যাদি বেদের আদিতে যে প্রণব রূপ বর্ণ উক্ত হইয়াছে, সেই প্রণব ধ্যানকালে অব্যাকৃত

জগৎকারণে লীন হয়। অকার, উকার ও মকারে যথাক্রমে বিরাট্, হিরণ্যগর্ভ ও অব্যাকৃতরূপে ধ্যান করিয়া অকার বিরাট্কে উকারে লয় করিয়া পরে হিরণ্যগর্ভরূপ উকারকে মূলঃ প্রকৃতিরূপ মকারে লয় করিবে। সেই প্রকৃতিলীন প্রণবের যে উৎকৃষ্ট ধ্যাতব্য বস্তু, তাহাকেই মহেশ্বররূপে জানিবে। ইহার দ্বারা পূর্বোক্ত গগনশব্দ বাচ্য বস্তু বিস্তৃতভাবে কথিত হইল। ১৭

দ্বাদশোনুবাকের মন্ত্রার্থ সমাপ্ত।

## ত্রয়োদশোঽনুবাকঃ

সহস্রশীর্ষং দেবং বিশ্বাক্ষং বিশ্বশম্ভুবম্।
বিশ্বং নারায়ণং দেবমক্ষরং পরমং প্রভু(পদ)ম্॥ ১ ॥
বিশ্বতঃ পরমং নিত্যং বিশ্বং নারায়ণং হরিম্।
বিশ্বমেবেদং পুরুষস্তদ্বিশ্বমুপজীবতি॥ ২ ॥
পতিং বিশ্বস্যাত্মেশ্বরং শাশ্বতং শিবমচ্যুতম্।
নারায়ণং মহাজ্ঞেয়ং বিশ্বাত্মানং পরায়ণম্॥ ৩ ॥
নারায়ণঃ পরং ব্রহ্ম তত্ত্বং নারায়ণঃ পরঃ।
নারায়ণঃ পরো জ্যোতিরাত্মা নারায়ণঃ পরঃ॥
নারায়ণঃ পরো ধ্যাতা ধ্যানং নারায়ণঃ পরঃ।
পরাদপি পরশ্চাসু তস্মাদ্যস্তু পরাৎপর॥ ৪ ॥
যচ্চ কিঞ্চিজ্জগত্যস্মিন্ দৃশ্যতে শ্রূয়তেঽপি বা।
অন্তর্বহিশ্চ তৎ সর্বং ব্যাপ্য নারায়ণঃ স্থিতঃ॥ ৫ ॥

**দীপিকা।** এবমাদিমন্ত্রকলাপ প্রকাশ্যং নারায়ণং স্মৃত্বা পুনঃ শ্লোকৈঃস্তৌতি সহস্রশীর্ষমিতি। সহস্রশিরসমিতি তু যুক্তং বক্তুম্। ১ ॥ বিশ্বমেবেদং পুরুষ ইতি। ইদং বিশ্বং পুরুষ এবেত্যন্বয়ঃ। তদ্বিশ্বমিতি তন্নারায়ণাখ্যং বস্তু বিশ্বং লোক উপজীবতি তদাধারং প্রাণিতি॥ ২ ॥ পতিং বিশ্বস্য সর্বস্যাত্মেশ্বরমাত্মা

জীবস্তস্যেশ্বরং নিয়ন্তারং মহাজ্ঞেয়ং যস্মিন্ বিজ্ঞাতে সর্বমিদং বিজ্ঞাতং ভবতি ॥ ৩ ॥ পরোজ্যোতির্বুদ্ধ্যাদীনাং প্রকাশকঃ। পর আত্মা পরমাত্মা ॥ ৪ ॥ পরো ধ্যাতা নিত্যস্বস্থাশয়ঃ। ধ্যানং ধ্যাতব্যম্। পরাদপি পরশ্রাস্থ তস্মাত্তস্ত পরাৎপর ইতি। অসুভ্যঃ প্রাণেভ্যঃ আ ইত্যাস্থ যঃ পরাদপি নামাদেঃ পরঃ। ছান্দোগ্যে স্কন্দনারদসংবাদে নিরুপিতোঽর্থস্তস্মাৎ পরাত্মঃ পরো ভূমা স নারায়ণ ইত্যর্থঃ। ৫ ॥

**ত্রয়োদশ অনুবাকের মন্ত্রার্থ**—পূর্বানুবাকের শেষে যে উপাস্য মহেশ্বরের স্বরূপ নির্দ্দিষ্ট হইয়াছে, তাহাতে উপাস্যগুণবিশেষ বর্ত্তমান অনুবাকে বিস্তৃতভাবে প্রদর্শিত হইতেছে।) যাঁহার অনন্ত শিরঃ, যাঁহার অসংখ্য ইন্দ্রিয়, যাঁহা হইতে জগতের যাবতীয় সুখ উৎপন্ন হয়, জগদাত্মক নারায়ণ ইন্দ্রাদিদেবতা-স্বরূপ, ব্যাপক, উৎকৃষ্ট, গম্য মহেশ্বরের ধ্যান করিবে। বিরাড়্রূপ মহেশ্বরের যে দেহ, তাহাই সর্ব প্রাণীর দেহ, সর্ব প্রাণীর শিরঃ তাঁহার শিরঃ, সকলের ইন্দ্রিয় তাঁহার ইন্দ্রিয়; তিনিই ইন্দ্রাদি দেবরূপে অবস্থিত। এই হেতু তাঁহাকে দেব বলা হয়। ১

( দ্বিতীয় মন্ত্র বলিতেছেন।) জড়বর্গ হইতে উৎকৃষ্ট, বিনাশরহিত, সর্ব্বাত্মক, পাপনাশক, নারায়ণের ধ্যান করিবে। অন্তদৃষ্টিতে এই যে বিশ্ব দৃষ্ট হইতেছে, পরমাত্মা স্বকীয় ব্যবহারের নিমিত্ত তাহাকে আশ্রয় করেন। ২

( তৃতীয় মন্ত্র বলিতেছেন।) জগতের পালক, জীবসমূহের নিয়ামক, শাশ্বত, পরমমঙ্গলস্বরূপ, কূটস্থ, মহাজ্ঞেয়, জগদাত্মক নারায়ণকে ধ্যান করিবে। ৩

( চতুর্থ মন্ত্র বলিতেছেন। এই সকল মন্ত্রে মহানারায়ণের অপার মহিমা কীর্তিত।) পুরাণে নারায়ণ শব্দ দ্বারা অভিহিত পরমেশ্বর উৎকৃষ্ট জ্যোতিঃ, নারায়ণ পরমাত্মা, নারায়ণ পরম ব্রহ্মতত্ত্ব, নারায়ণ শ্রেষ্ঠ, নারায়ণ উৎকৃষ্ট ও বেদান্তাধিকারী, নারায়ণ পরম ধ্যান। ৪

( পঞ্চম মন্ত্র বলিতেছেন।) জগতে যাহা কিছু নিকটবর্তী বস্তু দৃষ্ট অথবা

দূরস্থ বস্তু শ্রুত হয়, নারায়ণ তৎসমুদয়ের অভ্যন্তর ও বাহ্যদেশ ব্যাপিয়া অবস্থিত। ৫

অনন্তমব্যয়ং কবিং সমুদ্রেঽন্তং বিশ্বশম্ভুবম্।
পদ্মকোশপ্রতীকাশং হৃদয়ং চাপ্যধোমুখম্॥ ৬॥
অধো নিষ্ঠ্যা বিতস্ত্যান্তে নাভ্যামুপরি তিষ্ঠতি।
হৃদয়ং তদ্বিজানীয়াদ্বিশ্বস্যায়তনং মহৎ॥ ৭॥
(সন্ততং) সততং সিরাভিস্তু লম্বত্যাকোশসন্নিভম্।
তস্যান্তে সুষিরং সূক্ষ্মং তস্মিন্ সর্বং প্রতিষ্ঠিতম্॥ ৮॥
তস্য মধ্যে মহানগ্নির্বিশ্বার্চির্বিশ্বতোমুখঃ।
সোঽগ্রভুগ্বিভজন্তিষ্ঠন্নাহারমজরঃ কবিঃ॥ ৯॥
[ তির্যগূর্ধ্বমধঃশায়ী রশ্ময়স্তস্য সন্ততাঃ। ]

**দীপিকা**। সমুদ্রেঽন্তং সমুদ্রমিতং প্রাপ্তমন্তস্যাপারে সমস্থ প্রবিষ্ট ইত্যুক্তেঃ। বিশ্বশম্ভুবং বিশ্বেষাং সং সুখং তস্য ভুবমুৎপত্তিস্থানম্। তস্য ধ্যানস্থানমাহ পদ্মেতি। অধোমুখমূর্ধ্বনালঞ্চ॥ ৬॥ তস্যস্থানমাহ অধোনিষ্ট্যা বিতস্ত্যাং স্থিতি। অধোনিষ্ট্যা অধোনিষ্টয়া বিতস্ত্যাং বিতস্তিপ্রদেশব্যাপ্ত্যাং নাভ্যামুপরি নাভেরূর্ধ্ব ভাগে তিষ্ঠতি বর্ত্ততে। তদ্ হৃদয়ং (তদ্ধৃদয়ং) বিজানীয়াদ্বিশ্বস্য বাগাদি সংঘাতস্য মহদায়তনং স্থানম্॥ ৭॥ সততং নিরন্তরং শিরাভির্লম্বতি আ। আলম্বত্যালম্বতে শিরাধারেঽবলম্বত ইত্যর্থঃ। অথবা সতং শতচ্ছিদ্রং বংশচর্মাদি নির্মিতং পাত্রং যবনেষু প্রসিদ্ধং তস্য সতস্য তন্তব ইবাতানবিতানাত্মিকাঃ শিরাস্তাভিরূপলক্ষিতমিত্যর্থঃ। কোশসন্নিভং কদলীপুষ্পসন্নিভম্॥ ৮

(ষষ্ঠ মন্ত্র বলিতেছেন। এই পূর্বার্ধে নারায়ণের যথার্থস্বরূপ সংক্ষেপে বর্ণিত এবং উত্তরার্দ্ধে উপাসনাস্থান কথিত।) দেশপরিচ্ছেদশূন্য, বিনাশরহিত, সর্বজ্ঞ, সমুদ্রতুল্য সংসারের অবসানরূপ, (নারায়ণস্বরূপ জানিলে সংসার ক্ষয় প্রাপ্ত হয়) সংসারের উৎপত্তিকারণ, অষ্টদলহৃৎপদ্মের মধ্যছিদ্রসদৃশ, হৃদয়শব্দবাচ্য

অধোমুখ। এতাদৃশ নারায়ণের ধ্যান করিবে। ৬

(সপ্তম মন্ত্র বলিতেছেন।) গ্রীবাবন্ধের নিম্নে, নাভির উর্দ্ধভাগে দ্বাদশাঙ্গুল পরিমিত স্থান আছে, তাহার অন্তদেশে যে পুণ্ডরীক বিরাজমান, তথায় ব্রহ্মাণ্ডের আধার ভূত, প্রকাশপরম্পরাযুক্ত ব্রহ্ম শোভা পাইতেছে। ৭

(অষ্টম মন্ত্র বলিতেছেন।) পদ্মমুকুলসদৃশ হৃদয়কমল, হৃদয় মধ্যে অধোমুখে লম্বমান দৃষ্ট হয়। আবার সেই হৃদয় কমল নাড়ীসমূহ দ্বারা সম্যক্‌রূপে ব্যাপ্ত আছে। হৃদয়ের নিকট সূক্ষ্মছিদ্র অর্থাৎ সুষুম্নানাড়ীনাল বর্ত্তমান। সেই ছিদ্রে সমস্ত জগৎ আশ্রিত। ইহার কারণ, মনঃ তন্মধ্যে প্রবিষ্ট হইলে সমস্ত জগতের আধারভূত ব্রহ্ম অভিব্যক্ত হন। ৮

(নবম মন্ত্র বলিতেছেন।) সুষুম্নানালের মধ্যে মহান অগ্নি বিদ্যমান। তাহা বহুজ্বালাযুক্ত, বিবিধমুখসমন্বিত, অগ্রভূক্‌। সেই অগ্নি ভূক্তদ্রব্য শরীরে সমস্তাবয়বে প্রসারিত করিয়া অবস্থিত। অগ্নি অজর ও কুশল। তাহার অগ্রে কিরণসমূহ বক্র, উর্দ্ধ ও অধোভাবে শায়িত এবং তাহা সর্ব্বতোভাবে ব্যাপ্ত। ৯

সন্তাপয়তি স্বং দেহমাপাদতলমস্তকম্।
তস্য মধ্যে বহ্নিশিখা অণীয়োর্ধ্বা ব্যবস্থিতা ॥ ১০ ॥
নীলতোয়দমধ্যস্থা বিদ্যুল্লেখেব ভাস্বরা (ভাসুরা)।
নীবারশূকবত্তন্বী পীতা ভাস্বত্যণূপমা ॥ ১১ ॥ (পীতাভ্য স্যাত্তণূপমা)
তস্যাঃ শিখায়া মধ্যে পরমাত্মা ব্যবস্থিতঃ।
স ব্রহ্মা স শিবঃ [স হরিঃ] সেন্দ্রঃ সোঽক্ষরঃ পরমঃ স্বরাট্ ॥১২॥

ইতি ত্রয়োদশোঽনুবাকঃ

[অথাতো যোগজিহ্বা মে মধুবাদিণী। অহমেব কালো নাহং
কালস্য নারায়ণঃ স্তিথো ব্যবস্থিতশ্চত্বারি চ ॥]

দীপিকা। মহানগ্নিঃ। আত্মৈব। বিশ্বার্চির্যস্ত বিশ্বতোঽচীষি বর্ত্তন্তে যস্তেদা অগ্নিহোত্রে পঞ্চাগ্নয় উক্তাঃ। মূর্দ্ধি মুখে হৃদয়ে নাভামাধারে চাবস্থিতাঃ।

তদুক্তং গীতাসু ( ১৫, ১৪ ) "অহং বৈশ্বানরো ভূত্বা প্রাণিনাং দেহমাশ্রিতঃ। প্রাণাপান সমাযুক্তঃ পচাম্যন্নং চতুর্বিধমিতি"। অত এব বিশ্বতোমুখঃ সর্বতঃ সম্মুখঃ। সোঽগ্রভুগিতি। "তয়োরেকঃ পিপ্পলং স্বাদ্বত্তীতি" শ্রুতেঃ ( মুণ্ডক উপনিষৎ ৩, ১, ১ )। আহারং বিভজন্ সর্বাবয়বেষু সঞ্চারয়ণ্ ॥ ৯ ॥ তথা তিষ্ঠন্নিত্যং জাগ্রদাপাদতলমস্তকং স্বং দেহং সন্তাপয়তীত্যন্বয়ঃ। সর্বশরীর ঔষ্ণ্যোপলম্ভস্ত কৃত এব। অক্ষয়ো নিত্যঃ কবিশ্চেতন ইত্যাদিঃ। লিংগাদয়-মাত্মৈব ন ভৌতিকোঽগ্নিঃ। তস্য হৃদয়স্য। বহ্নিশিখা ভৌতিকাগ্নেঃ শিখা। অণীয়োধ্বের্ধ্বভাগেঽণীয়সী ॥ ১০ ॥ নীলমেঘান্তঃস্থবিদ্যুদিব ভাস্বরা। অতএব লিংগাদ্ধদয়াম্বুজং শ্যামমিতি গম্যতে। শূকং কণাগ্রসূচিকা। পীতাভা পীতবর্ণা। তনুপমা সূক্ষ্মেণোপমীয়তে কুণ্ডলিনীতি যাং নৈগমা আহুঃ ॥ ১১ ॥ তস্যা ইতি। ইদমেব দেবতা ধ্যান স্থানম্। সেন্দ্রঃ স ইন্দ্রশ্ছান্দসঃ সন্ধিঃ ॥ ১২ ॥ [অথাতো যোগ ঐক্যং ব্যাখ্যায়তে। ছান্দসঃ সোলুর্ক। জিহ্বা মে মধুবাদিনী মধুরবাদিন্যস্ত মাধুর্যেণ জিহ্বায়া যোগোঽস্ত। অহমেব কালোঽত্তা নাহং কালস্য ভোগ্যঃ। অয়মাত্মকাল যোগঃ। নারায়ণোঽহমেব স্থিতো ব্যবস্থিতো নির্ণীতশ্চত্বারি চ বিশ্ব তৈজস প্রাজ্ঞ তুরীয়াণ্যহমেব। অনেন জীব পরমাত্মনোর্যোগ উক্তঃ।]

( দশম মন্ত্র বলিতেছেন। ) অগ্নি পাদতল হইতে মস্তক পর্য্যন্ত স্বকীয় সম্পূর্ণ দেহকে সর্বদা সন্তাপিত করে। এই দেহগত সন্তাপ অগ্নিস্থিতির প্রতি হেতু। জ্বালাবিশেষদ্বারা সমস্ত শরীর ব্যাপী অগ্নির মধ্যে অগ্নিজ্বালা অতি সূক্ষ্ম এবং উর্দ্ধ অর্থাৎ সুষুম্নানাড়ীনালের উর্দ্ধ ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত ব্যাপিয়া অবস্থিত। ১০

( একাদশ মন্ত্র বলিতেছেন। ) জলপূর্ণ নীলবর্ণ মেঘমধ্যে স্থিতা বিদ্যুল্লেখার ন্যায় প্রভাবতী অগ্নিশিখা। তাহা নীবারধান্যের শুকের ন্যায় সূক্ষ্ম, পীতবর্ণা, প্রভাযুক্তা ও অনুপমা। ১১

( দ্বাদশ মন্ত্র বলিতেছেন। ) পূর্বোক্ত বহ্নিশিখার মধ্যে জগৎ কারণ পরমাত্মা বিশেষভাবে অবস্থিত। উপাসনার্থ তাঁহার অবস্থান কথিত হইলেও

তিনি অন্ন নহেন, বরং তিনি সমস্ত দেবতাস্বরূপ। তিনি ব্রহ্মা, শিব, ইন্দ্র, হরি, অন্তর্যামী, শুদ্ধ চিদ্রূপ ও স্বরাট্ অর্থাৎ রাজা। এই ছয় সহস্রশীর্ষা ইত্যাদি বেদবাক্য প্রতিপাদিত ব্রহ্মকে 'পদ্মকোশপ্রতিকাশ' ইত্যাদি উত্তরবাক্য অনুসারে ধ্যান করিবে। ১২

ত্রয়োদশোঽনুবাকের মন্ত্রার্থ সমাপ্ত।

## চতুর্দশোঽনুবাকঃ

আদিত্যো বা এষ এতন্ মণ্ডলং তপতি
তত্র তা ঋচস্তদৃচাং মণ্ডলং স ঋচাং লোকোঽথ য
এষ এতস্মিন্মণ্ডলে অর্চিষি পুরুষ স্তানি যজূংষি স যজুষা
মণ্ডলং স যজুষাং লোকোঽথ স এষ এতস্মিন্ মণ্ডলে অর্চি
দীপ্যতে তানি সামানি স সাম্নাং মণ্ডলং স সাম্নাং লোকঃ
সৈষা ত্রয্যেব বিদ্যা তপতি য এযোঽন্তরাদিত্যে হিরণ্ময়ঃ পুরুষঃ ॥ ১

ইতি চতুর্দশোঽনুবাকঃ

## পঞ্চদশোঽনুবাকঃ

আদিত্যো বৈ তেজ ওজো বলং যশশ্চক্ষুঃ শ্রোত্রমাত্মা মনো মন্যুর্মনুর্মৃত্যুঃ সত্যো মিত্রো বায়ুরাকাশঃ প্রাণো লোকপালঃ কঃ কিং কং তৎ সত্যমন্নমায়ুরমৃতো জীবো বিশ্বঃ কতমঃ স্বয়ম্ভূঃ প্রজাপতিঃ সংবৎসর ইতি। সং বৎসরোঽসাবাদিত্যো য এষ পুরুষঃ এষ ভূতানামধিপতিঃ ব্রহ্মণঃ সাযুজ্যংসলোকতামাপ্নোত্যেতাসামেব দেবতানাং সাযুজ্যং সার্ষ্টিতাং সমান লোকতামাপ্নোতি য এবং বেদেত্যুপনিষৎ ॥ ১ ॥

ইতি পঞ্চদশোঽনুবাকঃ

দীপিকা। বিরূপাক্ষং নমামীতি শেষ॥ ১ আদিত্য ইতি যদেতৎ

প্রত্যক্ষং মণ্ডলং তপতি তপ্য মানং দৃশ্যত এষ আদিত্যঃ তস্য ক্রমেণর্গ্যজুঃসামরূপতা মাহ তত্র বা ইতি। যদেতন্মণ্ডলং তপতি তা ঋচো মণ্ডলমেবর্চঃ। স এবর্চা লোকঃ। মণ্ডলাধিষ্ঠাতা পুরুষো যজুষাং রূপং মণ্ডলার্চিঃ সাম্না রূপং সোঽর্চিঃ পদার্থঃ সাম্নাং মণ্ডলম্। সৈষেতি। অন্তরাদিত্যে যো হিরণ্ময়ঃপুরুষঃ সা ত্রয়ী বিদ্যৈব ॥ ২ ॥ তেজঃ শুক্রম্। ওজো নাম বীর্যপরিণামোঽষ্টমো ধাতুঃ। তৎপরিণামো বলম্। আত্মা বুদ্ধিঃ। মনুর্জ্ঞানম্। মৃত্যুর্যমঃ। কিং তৎসত্যমিতি প্রশ্নে বিশ্বাস্তেনোত্তরম্। কতমঃ স্বয়ম্ভূরিতি প্রশ্নে প্রজাপতিঃ সং বৎসর ইত্যেতদন্তেনোত্তরম্। সং বৎসরস্য কিং পারমার্থিকং রূপমত আহ সংবৎসরোঽসাবাদিত্য ইতি। য আদিত্য এষ পুরুষ এতৎ পুরুষাত্মা। "সূর্য আত্মা জগতস্তস্থুষশ্চেতি" শ্রুতেঃ ( ঋগ্বেদ ১১৫. ১. )। য এস আদিত্যোঽসৌ-ভূতানামধিপতিঃ। আদিত্যো বা এষ ইত্যাদ্যুপাসনাবত আদিত্যো বৈ তেজ ইত্যাদ্যুপাসনাবতশ্চ ফলমাহ ব্রহ্মণঃ সাযুজ্যমিত্যাদি। সার্ষ্টিতাং সমানর্দ্ধিতাম্। ইত্যুপনিষদ্রহস্যজ্ঞানম্ ॥ ৩ ॥ ॥ ১২ ॥

**চতুর্দশ অনুবাকের মন্ত্রার্থঃ**—(পূর্বানুবাকে নারায়ণশব্দবাচ্য যে পরমেশ্বর কথিত, তিনিই উপাধিযোগে আদিত্যরূপে বিরাজমান। সেই সৌরমণ্ডল তাপ দান করেন। সেই সৌরমণ্ডলে প্রসিদ্ধ 'অগ্নিমীলে' ঋক্ মন্ত্রাবলি বর্ত্তমান। অতএব এই সৌরমণ্ডল ঋক্ মন্ত্রনিষ্পাদিত এবং ঋগভিমানিনী দেবগণের নিবাসস্থল। এইরূপে আদিত্যমণ্ডলকে ঋগ্‌রূপে ধ্যানান্তে সামরূপে ধ্যানের নির্দেশ দিতেছেন। এই সূর্য্যমণ্ডলে যে দীপ্তিশীল তেজঃপুঞ্জঃ প্রকাশিত, তৎসমুদায়কে বৃহদ্রথন্তরসাম-রূপে ধ্যান করিবে। সেই অর্চিঃলোক সামাভিমানিনী দেবতার বাসস্থান। সামধ্যান সমাপনান্তে উক্ত মণ্ডলকে যজুঃস্বরূপে ধ্যান করিবে। এই আদিত্য-মণ্ডলে শাস্ত্রোক্ত যে দেবতাত্মা পুরুষ অবস্থিত, সেই দেবতাকে যজুঃস্বরূপে ধ্যান করিবে। সেই পুরুষ যজুঃস্বরূপ, যজুঃদ্বারা মণ্ডল নিষ্পাদিত ভাবিয়া ধ্যান করিবে। সেই যজুঃমন্ত্র যজুরভিমানিনী দেবগণের বাসভূমি। সেই মণ্ডলের অর্চিঃ তত্রত্য পুরুষ ঋগ্‌-যজুঃ-সামরূপা ত্রয়ীবিদ্যা। যে প্রকাশমান পুরুষের বিষয়

কথিত হইল, তিনিই সূর্য্যের মধ্যবর্ত্তী হিরন্ময়পুরুষ। ১

চতুর্দশোঽনুবাকের মন্ত্রার্থ সমাপ্ত।

**পঞ্চদশ অনুবাকের মন্ত্রার্থ**—(পূর্বোক্ত আদিত্য পুরুষের অবশিষ্ট সর্বাত্মকত্বরূপ উপাস্যগুণ বর্তমান অনুবাকে প্রদর্শিত।) পূর্বে উপাস্যরূপে অভিহিত সূর্য্য সর্বাত্মক রূপে দীপ্তি, বলহেতু, শারীরশক্তি, কীর্তি, চক্ষুঃ, শ্রোত্র, দেহ, মনঃ, কোপ, বৈবস্বতাদি চতুর্দশমনু, যম, সত্য, মিত্র, বায়ু, আকাশ, প্রাণ, ইন্দ্রাদি দশলোকপাল, প্রজাপতি, অনির্বচনীয়, সুখ, পরোক্ষ, যথার্থকথন, অন্ন, দেবগণ বা মোক্ষ, জীব, সমস্ত জগৎ কিংবা বিশ্ব-তৈজসাদি, সুখতম, উৎপত্ত্যাদিরহিত ব্রহ্ম, এই সমস্তই ব্রহ্ম। অপিচ এই আদিত্য নিত্য ও পূর্ণ। এই আদিত্য ভূতগণের অধিপতি। ইহার পর জ্ঞাতৃফল কথিত। যে পুরুষ ইহা উত্তমরূপে জানেন, তিনি হিরণ্যগর্ভ উপাসনার ভাবনাধিক্যে হিরণ্যগর্ভের সহিত তাদাত্ম্য এবং ভাবনার অল্পত্বে তাঁহার সহিত সালোক্য প্রাপ্ত হন। আর যদি ইন্দ্রাদি দেবতা উপাসনার ভাবনাধিক্য হয়, তবে তিনি ইন্দ্রাদি দেবতার সাযুজ্য লাভ করেন। তিনি ভাবনার মধ্যমভাবে সমানৈশ্বর্য্যতা এবং ভাবনার অল্পত্বে একলোকবাসিতা প্রাপ্ত হন। এইরূপে দ্বিবিধ উপাসনা বিহিত—একটি হিরণ্যগর্ভোপাসনা এবং অন্যটি তাঁহার অবয়বভূত দেবতোপাসনা। এই স্থলে রহস্যবিদ্যা সমাপ্ত হইল। ১

পঞ্চদশ অনুবাকের অনুবাদ সমাপ্ত

[ঘৃণিঃ সূর্য আদিত্য ওম্। অর্চয়ন্তি তপঃ সত্যং মধু ক্ষরন্তি তদ্ব্রহ্ম তদাপ আপো জ্যোতীরসোঽমৃতং ব্রহ্ম ভূ ভুর্বঃ সুবরোম্। ১]

ষোড়শ অনুবাকঃ—নিধনপতয়ে নমঃ। নিধনপতান্তিকায় নমঃ। ঊর্ধ্বায় নমঃ। ঊর্ধ্বলিঙ্গায় নমঃ। হিরণ্যায় নমঃ। হিরণ্যলিঙ্গায় নমঃ। সুবর্ণায় নমঃ। সুবর্ণলিঙ্গায় নমঃ। দিব্যায় নমঃ। দিব্যলিঙ্গায় নমঃ। ভবায় নমঃ। ভবলিঙ্গায় নমঃ। শর্বায় নমঃ। শর্বলিঙ্গায় নমঃ।

শিবায় নমঃ। শিবলিঙ্গায় নমঃ। জ্বলায় নমঃ। জ্বললিঙ্গায় নমঃ।
আত্মায় নমঃ। আত্মলিঙ্গায় নমঃ। পরমায় নমঃ। পরমলিঙ্গায় নমঃ।
এতৎ সোমস্য সূর্যস্য সর্বলিঙ্গং স্থাপয়তি পাণিমন্ত্রং পবিত্রম্॥ ১

সপ্তদশ অনুবাকঃ—সদ্যোজাতং প্রপদ্যামি সদ্যোজাতায় বৈ নমো নমঃ।
ভবে ভবে নাতিভবে ভবস্ব মাং ভবোদ্ভবায় নমঃ॥১

অষ্টাদশ অনুবাকঃ—বাম দেবায় নমো জ্যেষ্ঠায় নমঃ শ্রেষ্ঠায় নমঃ
রুদ্রায় নমঃ কালায় নমঃ কলবিকরণায় নমো
বলবিকরণায় নমো বলায় নমো বলপ্রমথনায় নমঃ
সর্বভূতদমনায় নমো মনোন্মনায় নমঃ॥ ১

ঊনবিংশ অনুবাকঃ—অঘোরেভ্যোঽথ ঘোরেভ্যো ঘোরঘোরতরেভ্যঃ।
সর্বতঃ শর্ব সর্বেভ্যো নমস্তে অস্তু রুদ্ররূপেভ্যঃ॥ ১

বিংশ অনুবাকঃ—তৎপুরুষায় বিদ্মহে মহাদেবায় ধীমহি।
তন্নো রুদ্রঃ প্রচোদয়াৎ॥

একবিংশ অনুবাকঃ—ঈশানঃ সর্ববিদ্যানামীশ্বরঃ সর্বভূতানাং ব্রহ্মাধিপতি
র্ব্রহ্মণোঽধিপতির্ব্রহ্মা শিবো মে অস্তু সদাশিবোম্॥১

দ্বাবিংশ অনুবাকঃ—নমো হিরণ্যবাহবে হিরণ্যবর্ণায় হিরণ্যরূপায়
হিরণ্যপতয়েঽম্বিকাপতয় উমাপতয়ে পশুপতয়ে নমো নমঃ॥১

ত্রয়োবিংশ অনুবাক—ঋতং সত্যং পরং ব্রহ্ম পুরুষং কৃষ্ণ পিঙ্গলম্।
ঊর্ধ্বরেতং বিরূপাক্ষং বিশ্বরূপায় বৈ নমো নমঃ॥ ১

চতুর্বিংশ অনুবাকঃ—সর্বো বৈ রুদ্রস্তস্মৈ রুদ্রায় নমো অস্তু।
পুরুষো বৈ রুদ্রঃ সন্মহো নমো নমঃ।
বিশ্বং ভূতং ভুবনং চিত্রং বহুধা জাতং জায়মানং
চ যৎ। সর্বো হ্যেষ রুদ্রস্তস্মৈ রুদ্রায় নমো অস্তু॥

* ১৭—২৪ অনুবাকের দীপিকা ৭৮ পৃষ্ঠায় দ্রষ্টব্য

পঞ্চবিংশ অনুবাকঃ—কদ্রুদ্রায় প্রচেতসে মীঢ়ুষ্টমায় তর্ব্যসে। বোচেম শংতমং হৃদে। সর্বোহ্যেষ রুদ্রস্তস্মৈ রুদ্রায় নমো অস্তু॥

ষড়্বিংশ অনুবাকঃ—যস্য বৈকঙ্কত্যগ্নিহোত্রহবণী ভবতি প্রত্যেবাস্যাহুতয়স্তিষ্ঠন্ত্যথো প্রতিষ্ঠিত্যৈ।

সপ্তবিংশ অনুবাকঃ—কৃণুধ পাজ ইতি পঞ্চ।

অষ্টাবিংশ অনুবাকঃ—অদিতির্দেবা গন্ধর্ব্বা মনুষ্যাঃ পিতরোঽসুরাস্তেষাং সর্ব্বভূতানাং মাতা মেদিনী মহতা মহী সাবিত্রী গায়ত্রী জগত্যুর্বী পৃথ্বীবহুলা বিশ্বা ভূতা কতমা কায়া সা সত্যেত্যমৃতেতি বশিষ্ঠঃ।

।শবস্বরূপম্ নারায়ণং মন্ত্রৈঃ স্তৌতি সর্ব ইতি। তন্মহস্তেজোরূপং তস্মৈ নমোনমঃ। ভব্যংভবিষ্যৎ। ভুবনম্ বিদ্যমানং॥ ২॥

কদ্রুদ্রায় কুৎসিতানাং রোদকায়। প্রচতসে মহাচিত্রায় বরুণরূপায়েতি বা। মীঢ়ুষ্টমাশ মীঢ়ুষ্টমায়। মিহ সেচনে। "দাশ্বান্ সাহ্বান মীঢ়্বাংশ্চ" (পা ৬.১.১২) ইতি সাধুঃ। ছান্দসোবর্ণবিকারঃ। সেচকতমায়। তব্যসে পূরকায়। তু বৃত্তিহিংসাপূর্ত্তিষু। বোচেমাবাদিষ্ম। শন্তমং সুখতমম্। হৃদে জ্ঞানায়েতি ত্রিপদা॥ ৩॥ অম্বিকা পতয় ইত্যুক্তে মাতৃপতয় ইতি প্রতীতেরশ্লীলতা নাশংক্যাম্বিকা শব্দস্য পার্ব্বত্যাং রূঢ়ত্বাৎ। অম্বিকোময়ো পর্যায়ত্বেঽপি প্রকৃতিপ্রত্যয়ার্থভেদাদপৌনরুক্ত্যম্ ॥ ৪॥ যস্যেতি। বিকংকতস্য বৃক্ষবিশেষস্য বিকারো বৈকংকত্যগ্নিহোত্রহবণী স্রুগ্যস্য ভবতি প্রতিষ্ঠিতা আদৃতা অস্যাহুতয়ঃ প্রতিতিষ্ঠন্ত্যেব। অথো পশ্চাৎ প্রতিষ্ঠিত্যৈ যজমান প্রতিষ্ঠায়ৈ ভবন্তি। তেন বৈকংকতী প্রশস্তেতি তস্যা বিধিরুন্নীয়তে॥৫॥ পৃথিবীং স্তৌতি কৃণুষ্বেতি। কৃণুষ্ব পাজইতি পঞ্চদশচৈ সূক্তে শাংখায়নশাখা পঠিত আদ্যা পঞ্চ মন্ত্রো গ্রন্থে জ্ঞেয়া ইত্যর্থঃ। তে যথা। কৃণুষ্ব পাজঃ প্রসিতি ন পৃথ্বীং যাহি রাজেবামবাং ইভেন। তৃষ্বীমনু প্রসিতিং দ্রুণাণীহস্তাসি বিধ্য রক্ষ

সপ্তপিষ্টৈঃ ॥ ১ ॥ তব ভ্রমাস আশুয়া পতন্ত্যনু স্পৃশ ধৃষতা শোশুচানঃ। তপূংষ্যগ্নে জুহ্বা পতংগানসন্দিতো বিসৃজ বিষ্বগুল্কাঃ ॥ ২ ॥ প্রতিস্পশো বি সৃজ তূর্ণিতমো ভবা পায়ুর্বিশো অস্যা অদব্ধঃ। যো নো দূরে অঘশংসো যো অন্ত্যগ্নে মাকিষ্টে ব্যথিরা দধর্ষীৎ ॥ ৩ ॥ উদগ্নে তিষ্ঠ প্রত্যাতনুষ ন্যমিত্রাং ওষতাত্তিগ্মহেতে। যো নো অরাতিং সমিধান চক্রে নীচা তং ধক্ষ্যতসং ন শুষ্কম্ ॥ ৪ ॥ ঊর্ধ্বো ভব প্রতি বিধ্যাধ্যস্মদাবিষ্কৃণুষ দৈব্যান্যগ্নে। অব স্থিরা তনুহি যাতুজূনাং জামিমজামিং প্রমৃণীহি শত্রূণ্‌" ॥ ৫ ॥ ( ঋ ৪, ৪, ১, ৫ ) ৬ ॥ অদিতির্দেবমাতা দেবাস্তৎসুতাঃ। গন্ধর্বা হাহা হূ হূ প্রভৃতয়ঃ। মনুষ্যা মনোরপত্যাণি। পিতরঃ কব্যবালাদয়ঃ। অসুরাঃ প্রাণ হারকা হিরণ্যকশিপু প্রভৃতয়ঃ। তেষাং সর্বভূতানামন্যেষামপি সর্বেষাং ভূতানাং মাতা মেদিনী। তস্যা নামান্তরাণি স্তুতয়ে পৃথিবী মহতীত্যাদীনি। কতমা কেতি স্বরূপবিষয়প্রশ্নদ্বয়ে সত্যামৃতেত্যুত্তরদ্বয়ম্। ইতি বসিষ্ঠো বসিষ্ঠ এবমাহ ॥ ৭ ॥ ১৩ ॥

**মন্ত্রার্থ**—পার্বতীপতিকে নমস্কার। কুবের স্বরূপকে নমস্কার, ঊর্দ্ধলোকে দেবতারূপে অবস্থিত শিবের উদ্দেশে নমস্কার, দেবগণকর্তৃক ঊর্দ্ধলোকে লিঙ্গরূপে স্থাপিত দেবকে নমস্কার। কনকরূপ মহাদেবকে নমস্কার, কনক নির্মিত লিঙ্গাকার পার্বতীপতিকে নমস্কার। রজতরূপ উমাপতিকে নমস্কার। রজত নির্মিত লিঙ্গাকার উমাপতিকে নমস্কার, দ্যুলোক সুখস্বরূপ পার্বতীপতিকে নমস্কার। শক্রাদি দেবগণ সংস্থাপিত দ্যুলোক লিঙ্গাকার শিবের উদ্দেশে নমস্কার। সংসাররূপ পার্বতীপতির উদ্দেশে নমস্কার। সংসারিগণ পূজিত ভূলোকে শিলাময় লিঙ্গাকার শিবের উদ্দেশে প্রণাম, শর্ব্বকে নমস্কার, শর্ব্বলিঙ্গের উদ্দেশে প্রণাম, জ্যোতির্ম্ময় মহান্ দেবতার উদ্দেশে নমস্কার, জ্যোতির্ময় দ্বাদশ লিঙ্গের উদ্দেশে নমস্কার, সর্বজগদাত্মক পার্বতীপতিকে নমস্কার, আত্মলিঙ্গের উদ্দেশে নমস্কার, পরমদেবকে নমস্কার, পরম লিঙ্গের উদ্দেশে নমস্কার, ত্রৈবর্ণিকগণ পূর্বোক্ত মন্ত্র সমূহের দ্বারা সূর্য্য,চন্দ্র ইত্যাদি

সকল দেবতার পারদস্ববর্ণাদি নির্মিত লিঙ্গ স্থাপন করেন। পাণিমন্ত্র পবিত্র।

ষোড়শ অনুবাকের অনুবাদ সমাপ্ত

( পঞ্চবদন মহাদেবের পশ্চিমমুখ প্রতিপাদক স্তুতি করিতেছেন ) সদ্যোজাত নামক পশ্চিম বদন যুক্ত পরমেশ্বরকে আমি প্রাপ্ত হইব। সেই হেতু সদ্যোজাতের উদ্দেশে নমস্কার। হে সদ্যোজাত, আমাকে পুনরায় দেব তির্যগাদি জন্মের নিমিত্ত প্রেরণ করিও না, যাহাতে আমি ইহজন্মে তত্ত্বজ্ঞান লাভ করিতে পারি, যাহাতে আমার পুনর্জন্ম না হয় তজ্জন্য প্রেরণ কর। সংসার দুঃখ মোচনকারী সদ্যোজাতের উদ্দেশে পুনঃ পুনঃ প্রণাম।

সপ্তদশ অনুবাকের অনুবাদ সমাপ্ত

( পঞ্চবদন দেবের উত্তরমুখ প্রতিপাদক মন্ত্র ) সুন্দর স্বপ্রকাশ উত্তরমুখরূপ পরমেশ্বরকে প্রণাম। সকল জগদুৎপত্তির মূল উত্তর বক্ত্রের উদ্দেশে প্রণাম। প্রশস্তবদন মহাদেবকে নমস্কার। সংহার সময়ে রোদনকারণ উত্তর বদনের উদ্দেশে প্রণাম। কালরূপ উত্তর বক্ত্রের উদ্দেশে নমস্কার। জগৎ নির্মাতা উত্তর মুখকে নমস্কার। রাক্ষস বলহন্তা উত্তর বক্ত্রের উদ্দেশে নমস্কার। সর্বশক্তি সংহর্ত্রা উত্তর বক্ত্রকে নমস্কার। সর্বভূতের দমনকারী ও নিয়ন্ত্রণকারী উত্তর বক্ত্রকে নমস্কার। চৈতন্য উদ্দীপক সর্বজ্ঞ উত্তর বক্ত্রের উদ্দেশে নমস্কার।

( অষ্টাদশ অনুবাকের অনুবাদ সমাপ্ত )

( এক্ষণে দক্ষিণ বক্ত্রের কথা বলা হইতেছে ) অঘোর ( সত্ত্ব ) নামক দক্ষিণমুখরূপ দেবতাকে নমস্কার। ঘোর দেবতার ( রজঃ ) উদ্দেশে নমস্কার। অতিঘোর (তমঃ) দেবতার উদ্দেশে নমস্কার। হে সর্বাত্মক পরমেশ্বর, তদীয় পূর্বোক্ত ত্রিবিধ সর্বাত্মক, লয়কালে এবং সমস্ত দেশে ও কালে হিংসাকারী রুদ্ররূপ দেবতার উদ্দেশে বারংবার নমস্কার।

ঊনবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

তৎ পুরুষ নামক দেবতাই পূর্ববক্ত্র। গুরুমুখ হইতে এবং শাস্ত্রালোচনায় তৎপুরুষ নামক দেবতাকে জানিয়া, তাঁহার ধ্যান করি। সেই কারণ

রুদ্রদেব আমাদিগকে ধ্যান ও জ্ঞানের পথে প্রেরণ করুন।

( বিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত )

( ঊর্দ্ধ বক্ত্রের মন্ত্রাবলী কথিত হইতেছে )। ঊর্দ্ধবক্ত্র রুদ্রদেব সর্ববিদ্যার প্রকাশক, সর্ব্বভূতের ঈশ্বর, সর্বলোকের নিয়ামক, সর্বজীবের প্রভু, চতুর্বেদের পালক হিরণ্যগর্ভের অধিপতি। এবম্বিধ দেবতা আমাকে অনুগ্রহের জন্য মঙ্গলময় হউন। আমিই সেই সদাশিবরূপ।

একবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

( ইহা রুদ্রদেবের অন্য মন্ত্র ) অম্বিকাপতি, উমাপতি, পশুপতি, হিরণ্যাদি সর্ব নিধির পালক, তেজোময়, হিরণ্যবাহু, হিরণ্যবর্ণ, হিরণ্যরূপ শিবের উদ্দেশে নমস্কার। দ্বাবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

পরব্রহ্ম পারমার্থিক সত্য, তিনি ভক্তানুগ্রহের নিমিত্ত উমামহেশ্বরাত্মকরূপ ধারণ করেন। সেই যুগলমূর্ত্তির দক্ষিণে মহেশ্বরভাগে কৃষ্ণবর্ণ এবং বামে উমা ভাগে পিঙ্গলবর্ণ। তিনি যোগের দ্বারা স্বীয় রেতঃ ব্রহ্মরন্ধ্রে ধারণ করিয়া ঊর্দ্ধরেতা। সেই ত্রিনেত্র বিশ্বরূপ পুরুষের উদ্দেশে বারবার নমস্কার।

ত্রয়োবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

রুদ্রদেবের বিশেষ মন্ত্র এই। সর্বান্তর্যামী রুদ্রের উদ্দেশে নমস্কার। সর্বজীবে চৈতন্য স্বরূপ পুরুষ রুদ্র, যিনি মহান ও তেজস্বরূপ তাঁহাকে নমস্কার। জড় জগৎ এবং চেতন প্রাণীসমূহ, চেতন ও অচেতন রূপে যে বিচিত্র জগৎ দৃষ্ট হয়, যে জগৎ পূর্বে উৎপন্ন হইয়াছে, তৎসমুদয় রুদ্রস্বরূপ। সেই রুদ্রের উদ্দেশে নমস্কার। চতুর্বিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত

প্রকৃষ্ট জ্ঞানযুক্ত জগৎপিতা অভীষ্টফল প্রদ, স্তবযোগ্য, হৃদয়স্থিত প্রশান্ত রুদ্রের উদ্দেশে সুখকর স্তুতিরূপ বাক্য বলি। সমস্তই রুদ্রস্বরূপ, সেই মহান্ রুদ্রের উদ্দেশে নমস্কার। পঞ্চবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

যে অগ্নিহোত্রীর অগ্নিহোত্রহবণী বিকঙ্কতবৃক্ষনির্মিত, তাঁহার প্রদেয় আহুতি সমূহ সেই অগ্নিহোত্রহবণী দ্বারা প্রক্ষিপ্ত হইলে উত্তম ফল দান করে

এবং অনুষ্ঠাতার চিত্তশুদ্ধি পূর্বক তত্ত্বজ্ঞান প্রতিষ্ঠিত করে।

ষড়্‌বিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

চিত্তশুদ্ধির প্রতিবন্ধনিবারক রক্ষোঘ্ন মন্ত্রসমূহের বিষয় বলা হইতেছে। হে অগ্নে, তুমি আমাদের কাম ক্রোধাদি শত্রুসংহার নিমিত্ত আমাদিগকে প্রভূত বল দান কর, ইত্যাদি পাঁচটি মন্ত্র জপ্য।

সপ্তবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত।

পৃথ্বীস্তুতি বিষয়ক মন্ত্র। দেবতা, গন্ধর্ব, মনুষ্য, পিতৃগণ ও অসুরগণ এই পঞ্চ জাতি বিশেষ এবং অন্যান্য সমস্ত প্রাণীই অদিতি স্বরূপ। পৃথিবী সমস্ত প্রাণীদেহের উপাদান বলিয়া জননী, সেই পৃথিবী মধুকৈটভের মেদ দ্বারা নির্মিতা, অশেষ গুণশালিনী অথবা ধৈর্য্যযুক্তা, পূজ্যা, অন্তর্যামিনী, উপাসকত্রাত্রী, ঘনকলেবরা সর্ব্বরূপা, সকল প্রাণীর দেহরূপে পরিণতা। সেই পৃথিবী ব্যবহার কালে সত্য। ইহা বশিষ্ঠমুনি বলেন এবং ইহা চারিযুগ পর্য্যন্ত অবস্থান করেন, ইহাও বশিষ্ঠ বলিয়া থাকেন। এই মন্ত্রের ঋষি বশিষ্ঠ।

অষ্টাবিংশ অনুবাকের অনুবাদ সমাপ্ত

একোনত্রিংশোঽনুবাকঃ—আপো বা ইদং সর্বং বিশ্বাভূতান্যাপঃ প্রাণা বা আপঃ পশব আপো অন্নমাপোঽমৃতমাপঃ সম্রাড়াপো বিরাড়াপঃ স্বরাড়াপশ্ছন্দাংস্যাপো জ্যোতীংষ্যাপো যজূংষ্যাপঃ সত্যমাপঃ সর্বা দেবতা আপো ভূর্ভুবঃসুবরাপ ওম্ ॥ ১ ॥

ত্রিংশোঽনুবাকঃ—আপঃ পুনন্তু পৃথিবীং পৃথিবী পূতা পুনাতু মাম্। পুনন্তু ব্রহ্মণস্পতির্ব্রহ্মপূতা পুনাতু মাম্। যদুচ্ছিষ্টমভোজ্যং যদ্বা দুশ্চরিতং মম। সর্বং পুনন্তু মামাপো অসতাং চ প্রতিগ্রহং স্বাহা ॥ ২

একত্রিংশোঽনুবাকঃ—অগ্নিশ্চ মা মন্যুশ্চ মন্যুপতয়শ্চ মন্যুকৃতেভ্যঃ। পাপেভ্যো রক্ষন্তাম্। যদহ্না পাপমকার্ষং। মনসা বাচা হস্তাভ্যাং। পদ্ভ্যামুদরেণ শিশ্না। অহস্তদবলুম্পতু। যৎ কিঞ্চ দুরিতং ময়ি। ইদমহং

মামমৃতযোনৌ। সত্যে জ্যোতিষি জুহোমি স্বাহা ॥ ৩ ॥

দ্বাত্রিংশোঽনুবাকঃ—সূর্যশ্চ মা মন্যুশ্চ মন্যুপতয়শ্চ মন্যুকৃতেভ্যঃ। পাপেভ্যো রক্ষন্তাম্। যদ্রাত্র্যা পাপমকার্ষং। মনসা বাচা হস্তাভ্যাম্। পদ্ভ্যামুদরেণ শিশ্না। রাত্রিস্তদবলুম্পতু যৎকিঞ্চ দুরিতং ময়ি। ইদমহং মামমৃতযোনৌঃ। সূর্যে জ্যোতিষি জুহোমি স্বাহা ॥ ৪ ॥

[অহর্নো অত্যপীপরদ্রাত্রির্নো অতি পারয়দাত্রির্নো অত্যপীপরদহর্নো অতিপারয়ৎ।] ৫ ॥ ১৪ ॥

**দীপিকা।** অপঃ স্তৌতি আপ ইতি। আপো বা ইদং সর্বমিত্যেকং বাক্যম্। বিশ্বা ভূতান্যাপ ইতি দ্বিতীয়ম্। তত্র হেতুঃ প্রাণ বা আপ ইতি। "অন্নময়ং হি সোম্য মন আপোময়ঃ প্রাণস্তেজোময়ী বাগিতি হি ছান্দোগ্যম্ (৬.৫.৪) বিশেষ বচনং পশব ইত্যাদি। পশবো জংগমানি অন্নং স্থাবরাণি। অমৃতং রসঃ। রাড়্বিরাটস্বরাট্ সম্রাজঃ পূর্বাদিদিশাং নামানি। সর্বং মূর্তমপাং বিকারঃ। ওমংকারবাচ্যা আপ ইত্যর্থঃ ॥ ১ ॥

মধ্যাহ্নাচমনায়ারৈবতী মন্ত্র আপ ইতি। ব্রহ্মনস্পতির্ব্রহ্মণস্পতয়ঃ। ব্রহ্মপূতা বেদপূতা পৃথ্বী মাং পুনাতু। সর্বং পুনন্তু শোধয়ন্তু মাং প্রাপ্যাপো অসতাং চ প্রতিগ্রহং পুনন্তু ॥ ২ ॥

অগ্নিশ্চেতি সায়মাচমন মন্ত্রঃ। যদহ্না হস্তদবলুম্পতু। সত্যে জ্যোতিষীতি সায়ং পাঠঃ ॥ ৩ ॥ সূর্যশ্চেতি। যদ্রাত্র্যা রাত্রিস্তদ বলুম্পতু। সূর্যে জ্যোতিষিতি প্রাতর্মন্ত্রঃ পাঠঃ। সায়মগ্নেঃ প্রধানত্বাদগ্নী রক্ষতু প্রাতঃ সূর্য প্রাধান্যাৎ সূর্যো রক্ষতু। অহ্না কৃতান্যহরপোহতু রাত্রি কৃতানি রাত্রিরপোহত্বিতি প্রার্থনা ॥ ৪ ॥ তত্র মন্ত্রান্তরম্। অহর্নো অত্যপীপরদাত্রির্ণো অতি পারয়দ্রাত্রির্ণোঅত্যপীপরদহর্নো অতি পারয়দিতি। অত্রৈব শাখান্তরং চ। "যদহ্না কুরুতে পাপং তদহ্না প্রতিমুচ্যতে। যদ্রাত্রা কুরুতে পাপং তদ্রাত্রা প্রতিমুচ্যতে" " ইতি ॥ ৫ ॥ ১৪ ॥

**মন্ত্রার্থ**—(বৃক্ষভাবকৃত উপদ্রব পরিহারান্তে জল দেবতাকে মন্ত্র বলিতেছেন।) জগতে যাহাকিছু বিদ্যমান, তৎসমুদয় জলরূপ। ইহা কিরূপে সম্ভাবিত হয়,

